শুকনো পাকানো মুখের চেহারা দেখিয়া তাহার বয়স বুঝিবার উপায় নাই। ত্রিশ হইতে পঁয়তাল্লিশের মধ্যে যে কোন বয়স তাহার হইতে পারে। সব শুদ্ধ জড়াইয়া এই শীর্ণ ছোটখাট মানুষটির চারিধারে এমন একটি অসহায় সঙ্কুচিত ভাব আছে যে দেখিলে দয়া হয়। ইহার কাছে বিনুরও যেন নিজেকে আর ছোট বলিয়া মনে হইতেছিল না।

লোকটাও আলোয় বিনুকে ভাল করিয়া দেখিতে পাইয়া চমকাইয়া দাঁড়াইয়া পড়িয়াছিল। খানিক চুপ করিয়া থাকিয়া হঠাৎ পিতৃমাতৃভক্তির সমস্ত উপদেশ ভুলিয়া সে বলিল—"আহা এযে ফুলের মত ছেলে গো! এমন ছেলেকে কোন প্রাণে বাপ-মা মারে বলত! এমন পাষাণ বাপমার মুখে আগুন। কোন্ দিকে তোমার বাড়ি বাবা?"

লোকটাকে এড়াইয়া যাইবার জন্য বিনু খেয়াল মত একটা দিক দেখাইয়া দিল। কিন্তু তাহাতেও নিষ্কৃতি নাই। ঘুমন্ত ছেলেটাকে সযত্নে অন্য কাঁধে বদল করিয়া লোকটা বলিল—"চল বাবা, চল, আমিও যাব্ এই দিকে। খানিকটা তোমায় এগিয়ে দিই।"

কথা না কহিয়া লোকটা বুঝি থাকিতে পারে না। খানিক দূর যাইতে না যাইতে সে আবার কথা সুরু করিল—"কি বলছিলাম না তখন? হ্যাঁ হ্যাঁ বাপমার কথা। তা দেখ বাবা, মারধোরই করুক, আর যাই করুক, তারা জন্মদাতা, তাদের কখন অমান্য করবে না। বাপমাকে কষ্ট দিয়েই না আজ এই

দুর্দ্দশা। তখন একটু মার খেয়ে রাগ করেছি আর আজ দুনিয়া শুদ্ধ মেরে যাচ্ছে। কার ওপর রাগ করব বল। তাই বলি, মার্ বাবা মার্, কত মারতে পারিস! এ যুগে ত আর দয়ামায়া মানুষের শরীরে নেই। যে যার নিজের গণ্ডাটি শুধু বোঝে।”

ক্লান্ত পদে চলিতে চলিতে বিনু লোকটার কোন কথাই বিশেষ মন দিয়া শুনিতেছিল না। কাঁধের শিশুটির কান্নায় তাহার প্রথম চমক ভাঙ্গিল। তাহার কেমন সন্দেহ হইল যে লোকটা ইচ্ছা করিয়াই যেন ছেলেটাকে কাঁদাইয়াছে। তাহারা তখন বড় রাস্তার মোড়ে আসিয়া পড়িয়াছিল। রাস্তার ধারে বোধ হয় বাসের জন্যই একজন সুবেশ সম্ভ্রান্ত চেহারার ভদ্রলোক অপেক্ষা করিতেছিলেন। লোকটা হঠাৎ তাহাকে বিস্মিত করিয়া সটান তাহার হাত ধরিয়া ভদ্রলোকের কাছে গিয়া হাজির হইল।

তাহার পর ভারী গলাটাকে যথাসম্ভব মোলায়েম করিয়া সে যাহা বলিতে আরম্ভ করিল তাহাতে বিনু ত' একেবারে অবাক! এক বছরের ওই দুগ্ধপোষ্য ছেলেটিকে রাখিয়া তাহার স্ত্রী নাকি মারা গিয়াছে। সংসারে তাহার আর কেহ নাই, চাকরী বাকরী আজ দুই বৎসর ধরিয়া খুঁজিয়া পাইতেছে না। একটু দুধের অভাবে ছেলেটা মারা পড়িতে বসিয়াছে। সে পুরুষ মানুষ, ছেলের যত্নের কিই বা জানে। কোথাও রাখিবার জায়গা নাই বলিয়া নিজেই সারাদিন বহিয়া বেড়ায়। ভদ্রলোক যদি দয়া করিয়া কিছু সাহায্য করেন।

ভদ্রলোক বিরক্ত হইয়া সরিয়া যাইবার সময় একবার বিনুর দিকে তাকাইলেন। লোকটা তৎক্ষণাৎ অম্লান বদনে বিনুকে দেখাইয়া বলিল—"আর এইটি বড় ছেলে মশাই। রাজপুত্তুরের মত চেহারা ছিল। খেতে না পেয়ে পেয়ে কি দশা হয়েছে দেখুন না? কোথায় কোন বদ্‌ছেলের সঙ্গে মিশে বকে যাবে তাই সঙ্গে করে নিয়ে বেড়াই। সহর কি পাজি জায়গা জানেন ত!"

একটা বাস আসিয়া পড়িয়াছিল। ভদ্রলোক আর কোন দিকে ভ্রূক্ষেপ না করিয়া তাহাতে উঠিয়া পড়িলেন। সেই দিকে চাহিয়া অস্ফুটস্বরে একটা গাল দিয়া লোকটা বলিল,—"চামার বেটারা সব চামার! বেটাদের ঘরে যাও, দেখবে কুকুর-বেড়ালের রাজভোগ হচ্ছে, আর এমন কচি মুখ দেখে বেটাদের মায়া হয় না।"

লোকটার ব্যবহারে অত্যন্ত বিরক্ত হইয়া বিনু এবার নিজে হইতেই একদিকে চলিয়া যাইতেছিল। লোকটা পিছন হইতে আসিয়া তাহাকে ধরিয়া বলিল—"এই দিকে বুঝি বাড়ি বাবা তোমার? যাও বাবা, বাড়ি যাও। কিছু মনে কোরোনা বাবা, পেটের দায়ে অমন জলজ্যান্ত মিথ্যে কথাগুলো বলি, তাতেও কি কিছু হয়! এই দেখ না রাত বারোটা পর্য্যন্ত দুধের ছেলেটাকে রাস্তায় রাস্তায় নিয়ে বেড়াই, চিমটি কেটে কাঁদিয়ে ভিক্ষে করি তবু দুগণ্ডা পয়সাও মেলে না। এসব পাপ জমা হচ্ছে জানি, চিত্রগুপ্তের খাতায় ঢেঁড়ার পর ঢেঁড়া পড়ছে। কি করব যে—"

লোকটা আরও কিছু বলিতেছিল। কিন্তু বিনু আর না শুনিয়া সামনের দিকে আগাইয়া গেল।

বড় রাস্তাও এখন নির্জ্জন হইয়া আসিয়াছে। দুই একটা মোটর মাঝে মাঝে দ্রুতবেগে চলিয়া যাইতেছিল মাত্র। লোক-জন একেবারে নাই বলিলেই হয়। একটা গাড়িবারান্দার তলায় অনেকগুলা লোক শুধু মাটিতে শুইয়া পড়িয়াছিল। ঘুমে সমস্ত শরীর অবশ হইয়া আসিলেও এই অপরিচিত লোক-গুলার ভিতর শুইতে বিনুর সাহস হইল না। পার্কের সেই বেঞ্চিটির জন্যই তাহার লোভ হইতেছিল। সেখানকার অন্ধকার নির্জ্জনতায় সামান্য একটু ভয় হয়ত করিতে পারে কিন্তু তবু, সে জায়গা অনেক দিক দিয়া সুবিধার। এখনও হয় ত মালী গেট বন্ধ করে নাই এই আশায় বিনু পার্কের উদ্দেশেই আবার ফিরিল। কিন্তু বেশী দূর তাহাকে যাইতে হইল না।

পথের মাঝখানে ছেলে কোলে লইয়া সেই লোকটাই দাঁড়াইয়া আছে। তাহাকে দেখিয়া দাঁত বাহির করিয়া হাসিয়া বলিল,—"এই বুঝি তোমার বাড়ি যাওয়া খোকা? আমি ভাবলাম ছেলেটা এত রাত্রে একলা বাড়ি যাবে—একটু এগিয়েই দেখি! তোমার এমন ফাঁকি দেবার মতলব, তা কেমন করে জানব!"

বিশেষ কারণ না থাকিলেও বিনু এবার অত্যন্ত লজ্জিত বোধ করিতেছিল। মাথা নীচু করিয়া বলিল—"আমার ওধারে বাড়ি নয়!"

—"না বাবা, তোমার চালাকীতে ভুলছিনে, চল কোথায়

তোমার বাড়ি আমি তাহ'লে দেখে আসব। এমন পাগলা ছেলেও ত দেখিনি কখন। মার জন্যে মন কেমন করছে না?"

বিনু চুপ করিয়া রহিল।

লোকটা বলিল—"কেমন, মন কেমন করছে ত? করবে না বাবা! ও করতেই হবে, ছেলেবেলা আমি অমন কত পালিয়েছি। দিনের বেলা টো টো করে ঘুরে বেড়াতাম, কিন্তু রাত হলে আর কথাটি নেই, সুড় সুড় করে বাড়িতে গিয়ে হাজির। মাকে না দেখে কতক্ষণ থাকা যায়!"

নিজের মনে কথা বলিতে বলিতে হঠাৎ বিনুর মুখের দিকে চাহিয়া লোকটা থামিয়া গেল। কাতর ভাবে বলিল, "কি হ'ল বাবা! ছি ছি এত বড় ছেলে কাঁদে নাকি! চল বাড়ি চল।"

বিনু অশ্রুরুদ্ধ কণ্ঠে বলিল—"আমার বাড়ি নেই!"

—"বাড়ি নেই?" খানিক চুপ করিয়া থাকিয়া লোকটা বলিল—"এই ব্যাপার। বুঝেছি, আর বলতে হবে না। বাবা আবার বিয়ে করেছে, সৎমা উঠ্‌তে বসতে মুখ নাড়া দেয়, কেমন? তাইত ভাবি ছেলেটা বাড়ি যেতে এমন নারাজ কেন! এত শুধু রাগের ব্যাপার নয়!"

বিনু এ কথার কোন প্রতিবাদই করিল না। উচ্ছ্বসিত হইয়া এইবার সে কাঁদিতে আরম্ভ করিয়াছে।

লোকটা খানিক দাঁড়াইয়া দাঁড়াইয়া কি ভাবিল তারপর হঠাৎ বিনুর হাত ধরিয়া বলিল, "চল্ বাবা চল্, অমন বাপ-

মায়ের কাছে তোকে আর যেতে হবে না। নকুড় দাস ভিক্ষে মেগে খায় তবু ছেলের অযত্ন সইতে পারে না। আমাদের যদি জোটে ত তুইও খেতে পাবি, না জোটে শুকিয়ে মরবি! কি করবি বল্, যেমন বরাত করেছিস্। তবু দরকার নেই অমন সৎমার ঘরে গিয়ে। মাগী কোনদিন হয়ত বিষই দিয়ে দেবে। বেটিরা সব পারে!”

নকুড় দাস নিজের মনে বকিতে বকিতেই চলিল। বিন্টুর ইচ্ছা অনিচ্ছা বলিয়া আর কিছু ছিল না। নকুড়ের সঙ্গ পরিত্যাগ করিবার আর কোন চেষ্টা সে করিল না।

নকুড় দাসের সংসার বিনুর কাছে সত্যকার একটা নূতন পৃথিবী। এ পৃথিবীর সঙ্গেও বুঝি তার পরিচয়ের প্রয়োজন ছিল। এ যেন একটা বিকৃত ছায়ার জগৎ—উর্দ্ধে কোথায় মানুষের জীবনের সত্যকার কাহিনী চলিতেছে, এখানে তাহারই নকল প্রতিবিম্ব—বিকৃত ও কুৎসিত।

দারিদ্র্য ও গ্লানির সঙ্গে তাহার পরিচয় ভাল মতেই আছে। তাহাদের বাড়ীর সমস্ত কাহিনী এই অভাব অনটনের পট-ভূমিতেই অঙ্কিত। কিন্তু এখানে দারিদ্র্যের যেন অন্যরূপ।

তাহার মা ও বাবার জন্য কোথায় অলক্ষ্যে বিনুর মনে একটু অনুকম্পা-মিশ্রিত ঘৃণা বুঝি জন্মিয়াছিল। তাহাদের অক্ষমতা সে কেমন যেন ক্ষমা করিতে পারে নাই। কিন্তু এখানে নকুড় দাসের সংসার দেখিয়া তাহার সে ভাব কাটিয়া গেল। নিষ্ফল হউক আর যাই হউক তাহার মা ও বাবা তবু সংগ্রাম করিয়াছেন। গ্লানিবোধ ছিল বলিয়াই তাঁহারা আহত হইয়াছেন। এখানে আঘাতের কোন অনুভূতিই নাই। ইহাদের সমস্ত মন অসাড় হইয়া গিয়াছে।

নকুড় দাস যেমন করিয়াই হউক আশ্রয়টি জোগাড় করিয়াছে ভাল। গঙ্গার সঙ্কীর্ণ একটি শাখা নগরের একটি অংশের ভিতর দিয়া ক্ষীণ ভাবে বহিয়া গিয়াছে। তাহার পুণ্য সলিল এখন নগরের এই অংশের ক্লেদ বহন করে মাত্র। তবু তাহার মাহাত্ম্য যে যায় নাই, পঞ্চাশ হাত অন্তর তীরের বাঁধান ঘাটগুলিই তাহার প্রমাণ। এমনি একটি ঘাটের উপরকার দুইটি পাকা

ঘর নকুড় কেমন করিয়া অধিকার করিয়াছে। ইহার জন্য ভাড়া সে কাহাকেও অবশ্য দেয় না, কিন্তু তাহাকে উঠাইবার চেষ্টাও গত পাঁচ বছর কেহ করে নাই।

দুইটি ছেলে ও স্ত্রী লইয়া নকুড়ের সংসার। কোলের শিশুটিকে লইয়া নকুড় প্রতিদিন সকালে বিকালে ভিক্ষায় বাহির হয়। বড় ছেলেটি সারাদিন কোথায় যে থাকে কে জানে। দুইবেলা দুইবার খাইবার সময় সে শুধু বাড়ি আসে। এক একদিন দিনের বেলাও তাহাকে দেখা যায় না। কিন্তু নকুড় ও তাহার স্ত্রীর সে জন্য কোন দুর্ভাবনা নাই। সামনে থাকিলে যাহার আদরের সীমা থাকে না সারাদিন তাহার অনুপস্থিতি ইহাদের এতটুকু বিচলিত করে না।

নন্দর সহিত বিনুর ভাল করিয়া পরিচয় হইবার সৌভাগ্য হয় নাই। বিনু যে কোথা হইতে এ বাড়ীতে আসিয়াছে, কেনই বা যে সে আছে, সে সম্বন্ধে কৌতূহলও যেন নন্দর নাই। বিনুকে সে গ্রাহ্যই করে না। বিনুর চেয়ে বয়সে একটু ছোট হইলেও সে অনেক বেশী পাকিয়া গিয়াছে।

নকুড় দাসের স্ত্রীকে বিনুর খারাপ লাগে নাই। কিন্তু ভাল লাগিবারও তাহার ভিতর কিছু নাই। নিতান্ত সাধারণ বর্ণহীন তাহার চরিত্র—নিজস্ব তাহার কোন সত্তা আছে বলিয়াই মনে হয় না। ভারবাহী পশুর মত সে সারাদিন কাজ করিয়া যায়, কিন্তু সে কাজেও তাহার কোন গা নাই। নেহাৎ না করিলে আহার জুটিবে না বলিয়াই করে।

প্রথম দিন বিন্নুর সম্বন্ধে সে একেবারে উচ্ছ্বসিত হইয়া উঠিয়াছিল। নকুড় দাস তখন সবিস্তারে এই 'সোণার চাঁদের মত ছেলে' কুড়াইয়া পাওয়ার গল্প করিয়াছে। সৎমার দৌরাত্ম্যে ও পিতার ঔদাসীন্যে ছেলেটা কেমন করিয়া ঘরে টিঁকিতে পারে নাই তাহার মনগড়া একটা গল্পও সে বলিতে ভোলে নাই।

নকুড় দাসের স্ত্রী সে কাহিনী শুনিতে শুনিতে সত্যই কাঁদিয়া ফেলিয়া বিন্নুকে বুকে জড়াইয়া বলিয়াছিল—"আহা বাছারে! এমন ছেলেকে সারাদিন দেখতে না পেয়ে মা বাপ আছে কি করে? তাদের প্রাণ কাঁদে না গা?"

নকুড় দাস বিজ্ঞের মত বলিয়াছিল, "তারা হয়ত এতক্ষণ আপদ গেছে ভেবে হরির লুট দিচ্ছে।"

"এমন বাপমার মুখে আগুন!" বলিয়া নকুড়ের স্ত্রী বিন্নুর মাথায় সস্নেহে হাত বুলাইতে বুলাইতে বলিয়াছিল, "তুই বাবা আজ থেকে আমায় মাসি বলে ডাকিস্, আমার পেটের দুটো ছেলের আদার জোগাড় হয় ত তিনটেরও হবে।"

বিন্নু ইহাদের মাঝে পড়িয়া এতক্ষণে একটি কথাও বলিতে পারে নাই। ইহারা তাহার বাড়ীর যে অবাস্তব চিত্র নিজেদের মনোমত করিয়া আঁকিয়াছে তাহার প্রতিবাদ করিবার উৎসাহও তাহার ছিল না। কুণ্ঠিত ভাবে সে তাহার নূতন আশ্রয়টি লক্ষ্য করিতেছিল। পাকা হইলে কি হয়, ঘাটের উপরকার এই পুরাতন ঘরটির অত্যন্ত ভগ্নদশা। কড়িকাঠগুলা উয়ে

খাওয়া, উপরের টালিগুলা সব সময়েই পড়িয়া যাইবে বলিয়া ভয় হয়। তাহার উপর ঘরটি অত্যন্ত নোংরা। এত নোংরা ঘর সে কালীদের বাড়িতেও দেখে নাই। রাজ্যের জঞ্জাল এই ঘরটিতে কেন যে ইহারা জড় করিয়াছে তাহা বিনুর বোধগম্য হয় না। ছোট বড় ভাঙা টিনের কৌটা, কাগজের নানাপ্রকার বাক্স, রাস্তার খড়কুটা ইহারা যাহা পাইয়াছে তাহাই ঘরে আনিয়া বোঝাই করিয়াছে।

আশ্চর্য্যের বিষয় এই যে নূতন পাতানো মাসির অশ্রুজল দেখিয়াও নিজের দিক হইতে তাহার মন কিছুমাত্র সাড়া দেয় নাই। দেবুর মার স্নেহের স্পর্শে তাহার মন আপনা হইতে আর্দ্র হইয়া উঠিত। কিন্তু নকুড় দাসের স্ত্রীর আদর যেন তাহাকে স্পর্শই করে নাই।

সন্তান যে কত পুণ্যের ফলে পাওয়া যায় এবং তাহার অযত্ন করা যে কত বড় পাপ নকুড় দাস সে বিষয়ে অনেক মূল্যবান কথা বলিয়া যাইতেছিল। মাসির সে বিষয়ে স্বামীর সহিত মতভেদ নাই। তা ছাড়া দরিদ্র হইয়াও যে ছেলের জন্য সব দুঃখ সহ্য করিতে পারে এই গর্ব্বেই স্বামীস্ত্রী তখন উৎফুল্ল হইয়া উঠিয়াছে।

মাসি বলিল, "হ্যাঁগা, আবার কোন দিন ফিরিয়ে দিয়ে আসবে না ত!"

নকুড় দাস সবিস্ময়ে বলিল, "ঈস্! ফিরিয়ে দেব সেই চামার বাপের হাতে! তুই বলিস্ কি বড় বৌ, সেধে নিতে এলে দেব

না, ত', ফিরিয়ে দেব? কই নিয়ে যাক্ দিকিঁ কেমন করে কে নিতে পারে, নকুড় দাসের হাত থেকে ছিনিয়ে!"

মাসি আশ্বস্ত হইয়া বলিল, "তাই বলছিলাম বাপু, আদর যত্ন করে মানুষ করে আর ফিরিয়ে দিতে পারব না, আমার অমনি মায়া পড়ে গেছে।"

মাসির মায়া হয়ত সত্যই পড়িয়াছিল কিন্তু আহারের সময় তাই বলিয়া সে একটু উচ্চবাচ্য না করিয়া পারে নাই।

"বলি হ্যাঁগা ছেলে ত' সোহাগ করে পথ থেকে কুড়িয়ে নিয়ে এলে, তার খাবারের ব্যবস্থা করেছ! তিনজনের ভাতে চারজনের কুলোয়?"

নকুড় বিব্রত হইয়া মাথা চুলকাইতে চুলকাইতে বলিয়াছিল "ঘরে মুড়ি-টুড়ি নেই?"

"মুড়ি আবার নেই! আমায় ঝুড়ি ঝুড়ি পয়সা এনে দিয়েছ, আমি জালা জালা মুড়ি কিনে রেখে দিয়েছি!"

নকুড় দাস বলিয়াছিল, "তা না হয় আমায় ভাত কিছু কম করে দিও।"

"তাত' দেবই!" বলিয়া মাসি গজগজ করিতে করিতে ভাত বাড়িতে বসিয়াছিল।

আহারের ব্যাপার লইয়া এই কথাবার্ত্তায় বিনুর অত্যন্ত লজ্জা হইতেছিল, কিন্তু সারাদিন উপবাসের পর তাহার তখন সত্যই অত্যন্ত ক্ষুধা পাইয়াছে। খাইবে না বলিবার মত শক্তি তাহার ছিল না।

মাসি শেষ পর্য্যন্ত বোধ হয় নিজের অংশ হইতেই বিন্নুকে খাইতে দিয়াছিল, কিন্তু অনেক রাত পর্য্যন্ত তাহার ক্ষুব্ধ গুঞ্জন থামে নাই !

—"ভালোকের হাতে পড়েছিলাম ; খেটে খেটে হাড় কালি হয়ে গেল তবু দুবেলা দুমুঠো পেটভরে খেতে পাই না।"—"পাঁচ কড়ার যার মুরদ নেই তার অত আদিখ্যেতা কেন !"

নোংরা বিছানার এক পাশে কুণ্ঠিত ভাবে শুইয়া বিন্নু বিষম লজ্জায় একেবারে মাটিতে মিশিয়া যাইতেছিল। নিজের ক্ষুধা পাওয়ার অপরাধ সে কোনমতে ক্ষমা করিতে পারিতেছিল না।

ক্লান্ত হইলেও সে রাত্রিতে অনেকক্ষণ পর্য্যন্ত বিন্নু ঘুমাইতে পারে নাই। অপরিচিত আবেষ্টনের ভিতর অনাত্মীয় লোকেদের মাঝে শুইয়া তাহার অত্যন্ত অস্বস্তি বোধ হইতেছিল। জিনিষ-পত্রে বোঝাই সঙ্কীর্ণ ঘরে কেমন একটা ভাপসা দুর্গন্ধ। তাহার পাশেই নন্দ শুইয়া ছিল। ঘুমের ঘোরে পা দিয়া বিন্নুকে সে খালি মেঝের উপরেই ঠেলিয়া দিয়াছে। বিন্নু সেখানেই পড়িয়া বিহ্বল মন লইয়া নিজের অবস্থাটা বোধ হয় বুঝিবার চেষ্টা করিতেছিল। আর যাহাই করুক, কাল সকাল হইতে সে যে ইহাদের আশ্রয়ে আর থাকিবে না এ বিষয়ে সে তখন স্থিরসঙ্কল্প হইয়াছে।

*　　*　　*　　*

পরের দিন কিন্তু বিন্থর যাওয়া হইল না, ঘুম হইতে উঠিল সে একটু বেলাতে। আর সকলে তখন উঠিয়া বাহির হইয়া গিয়াছে। ছোট ছেলেটা শুধু এক পাশে জাগিয়া বসিয়া খেলা করিতেছিল। বিন্থ ঘর হইতে বাহির হইবার উপক্রম করিতেই মাসি ডাকিয়া বলিল, "ঘুম ভাঙল বাবা এতক্ষণে! হাক্লান্ত হয়ে কাল ঘুমিয়েছিলি বলে আমি আর সকালে ডাকিনি।"

ঘরের বাহিরে ঘাটের পঁইঠার উপর এক তাল মাটি ও কয়লার গুঁড়া লইয়া মাসি গুল দিতে বসিয়াছিল তাহা প্রথমটা বিন্থর চোখে পড়ে নাই। পলায়নের ইচ্ছা লইয়াই সে বাহির হইয়াছিল কিন্তু তাহাকে থামিতে হইল।

মাসি আবার বলিল, "ছেলেটার জন্য ঘর ছেড়ে যেতে পারছিলাম না। দস্যি ছেলে কখন গঙ্গায় পড়বে কখন রাস্তায় বেরিয়ে যাবে তার কিছু ঠিক নেই। পোড়াঘরের দরজা নেই যে আটকে রাখব।"

ঘরের অবস্থা মাসি অতিরঞ্জিত করিয়া বলে নাই। ভাঙা উইয়ে-খাওয়া দরজার তুটি পাল্লা কোনরকমে টিকিয়া থাকিলেও তাহাদের বন্ধ করিবার কোন উপায় নাই। বাহিরের দিকের শিকলিটি কড়াসমেত কবে লোপাট হইয়া গিয়াছে কে জানে।

টিনের উপর সাজান গুলগুলা ঘাটের একধারে রৌদ্রে বসাইয়া আসিয়া মাসি বলিল, "ছেলেটাকে একটু দেখিস ত' বাবা, আমি চট করে বামুনদের বাড়ি থেকে একটু ঘুরে আসি। তুটো শাকপাতা যোগাড় না হলে ত' আজ শুধু ফ্যানভাত খেতে হবে।"

বিন্নুকে বাধ্য হইয়া ঘরে ঢুকিয়া ছেলে আগলাইতে বসিতে হইল। অত্যন্ত অপ্রসন্ন মন লইয়াই সে ছেলে আগলাইতে বসিয়াছিল। এখানকার আবহাওয়া হইতে সে দূরে সরিয়া যাইবার জন্য ব্যাকুল হইয়া উঠিয়াছে। কোথায় যাইবে কি করিবে সে সম্বন্ধে সঠিক ধারণা না থাকিলেও তাহার মনে হইতেছিল এখান হইতে চলিয়া যাইতে পারিলেই সে যেন হাঁফ ছাড়িয়া বাঁচিবে।

কিন্তু খানিক বাদেই এ সব কথা সে ভুলিয়া গেল।

ছোট ছেলে যে এমন অপরূপ বিস্ময়ের বস্তু হইতে পারে একথা জানিবার সুযোগ তাহার কখনও হয় নাই। ছোট ভাইবোনের অভাবে এই বয়সের শিশুর সহিত পরিচয় তাহার ছিল না। মাসি বড় জোর আধঘণ্টা বাহিরে ছিল কিন্তু ইহারই মধ্যে দেখা গেল ছেলেটা নাক কামড়াইয়া গা-ময় লালা ফেলিয়া অপরূপ সব মুখভঙ্গি করিয়া বিন্নুকে একেবারে বশ করিয়া ফেলিয়াছে।

মাসি তরীতরকারী সংগ্রহ করিয়া ঘরে ফিরিতে বিন্নু এক গাল হাসিয়া উচ্ছ্বসিত কণ্ঠে বলিল—"মাসিমা, নীলু নিজে নিজে উঠে দাঁড়াতে পারে! দেখবে? এই দেখ আমি হাত ছেড়ে দেব, তবু দাঁড়িয়ে থাকবে!"

একদিক দিয়া নকুড় দাসের সংসার বিন্নুর পক্ষে সুবিধাজনক।

এই সংসারের ভিতরকার বন্ধন শিথিল না হইলে বিনু এত সহজে ইহাদের সহিত মিশিয়া যাইতে পারিত না। আশ্রয় পাইয়াও হয়ত তাহার আড়ষ্টতা দূর হইত না। ইহাদের সংসারে সত্যকার কোন বাঁধুনি না থাকার দরুণ অনায়াসে বিনু খাপ খাইয়া গিয়াছে। ইহাদের মনে সত্যকার কোন স্থান তাহার হয়ত নাই, কিন্তু অনাবশ্যক উপদ্রব রূপে তাহাকে বিদায় করিয়া দিবার কথাও ইহাদের মনে আসে না। তাহাদের ভিক্ষার অন্নে ভাগ বসাইবার মত আর একটি প্রাণী বাড়ায় ছোটখাট যে সব অসুবিধা হয়, তাহাতে মাসি মাঝে মাঝে উত্যক্ত হইয়া ওঠে। কিন্তু তাহার ক্ষোভ বিনুর বিরুদ্ধে নয়, ভাগ্য ও নিজের স্বামীর বিরুদ্ধে। সংস্কারগত স্নেহের প্রেরণায় বিনুকে মাসি আদরও করে প্রচুর।

সব শুদ্ধ জড়াইয়া ধরিতে গেলে, এমন ভাবে মিশিয়া যাওয়ার সুযোগ তাহার পক্ষে কল্যাণকর কিনা, তাহা অবশ্য বিনুর বুঝিবার ক্ষমতা নাই, কিন্তু আপাততঃ সে অদূর অতীতের ঘটনাগুলিকে ভুলিয়া থাকিবার সুযোগ পাইয়া বাঁচিয়া গিয়াছে।

ইহাদের জীবনের ধারা আর যাহাই হউক একঘেয়ে নয়। তাহার বৈচিত্র্যের স্বাদ বুঝিবার ক্ষমতা ইহাদের না থাকিলেও বিনুর আছে। ইহাদের প্রত্যেক দিনের অনিশ্চয়তাই বিনুর মনকে নাড়া দিয়া সচল করিয়া রাখে। পিছনের ঘটনার চারিধারে অন্ধ ঘূর্ণাবর্ত্ত রচনা করিবার অবকাশ তাহার মনের মেলে না।

নকুড় দাসের সংসারে প্রত্যেক দিন একই সমস্যা নূতন ভাবে দেখা দেয়। আজিকার দিনে কোথা হইতে ক্ষুধার অন্ন মিলিবে ইহাই তাহাদের প্রধান চিন্তা। এ সমস্যার সমাধান করিবার জন্য তাহারা পথের বাদবিচার বড় একটা কখনও করে না। কোন দিন রাত থাকিতে মাসি হয়ত স্বামীকে ডাকিয়া তুলিয়া দেয়, "ওগো ওঠোনা, আজ যে বাগানে যাবে বলেছিলে?"

বাগানে যাওয়া ব্যাপারটার অর্থ আজ কয়দিন হইল বিনু বুঝিতে পারিয়াছে। ব্যাপারটা প্রাতর্ভ্রমণ ঠিক নয়, সৌন্দর্য্য-জ্ঞানের চর্চ্চাও তাহাকে বলা যায় না। ইহার ভিতরে একটু রহস্য আছে। বাগানে যাওয়ার দিন ভোর হইবার অনেক আগে বাহির হইয়া সূর্য্য ওঠার পূর্ব্বেই নকুড় দাস নন্দকে সঙ্গে লইয়া ফিরিয়া আসে। আশ্চর্য্যের বিষয় এই যে, যাইবার সময় খালি হাতে গেলেও আসিবার সময় দেখা যায় তাহাদের কোঁচড় ভর্ত্তি হইয়া আছে। তরী তরকারী প্রভৃতির কয়েকদিন আর অভাব থাকে না।

প্রথম প্রথম ইহাদের এই আচরণে বিনু অত্যন্ত বিস্মিত ও ক্ষুণ্ণ হইয়াছে। মুখে কিছু না বলিতে পারিলেও মন তাহার সঙ্কুচিত হইয়াছে ঘৃণায়।

চুরি জিনিষটার বিরুদ্ধে তাহার মনের সংস্কার অত্যন্ত প্রবল। ইহারা এই ব্যাপার লইয়া বড়াই পর্য্যন্ত করে দেখিয়া তাহার বিস্ময় আরও বাড়িয়াই যায়। আজকাল কিন্তু ব্যাপারটা তাহার গা-সওয়া হইয়া আসিতেছে।

স্ত্রীর ডাকে নকুড় দাস উঠিয়া পড়ে। নন্দ বাড়ীর আর কোন কাজে সাহায্য না করিলেও এ ব্যাপারে পিতার সঙ্গে যাইতে আপত্তি করে না। বাহাদুরির একটা মোহ তাহার মনেও বোধহয় আছে। বাপের সঙ্গে সঙ্গে উঠিয়া পড়িয়া সে'ও প্রস্তুত হয়।

বিনুর ঘুম ভাঙ্গিয়া গিয়াছে অনেকক্ষণ। বিছানায় পড়িয়া সে উহাদের কাণ্ডকারখানা দেখিতে থাকে। হঠাৎ নন্দ বলে,—"রোজ রোজ আমরাই বা যাব কেন বল্‌ত? তোর নবাব বোন্‌পো একদিন যেতে পারে না?"

মাসির বিনুকে যাইতে দিতে যে বিশেষ আপত্তি আছে তাহা নয়—তবু একবার সে বলে—"না না ওকে নিয়ে গিয়ে কাজ নেই। কখনও যায় নি, শেষ কালে ধরা-টরা পড়ে যাবে!"

নন্দর কাছে কথায় পারিবার জো নাই। বিদ্রূপ করিয়া সে বলে—"ঈস্ কখন যায় নি! আমরাই কি পেট থেকে পড়ে যেতে আরম্ভ করেছি নাকি?"

মাসি পুত্রগর্ব্বে একটু খুশী হইয়া বলে—"ও কি তোর মত চটপটে! নিড়বিড়ে মানুষ, শেষকালে একটা ফ্যাসাদ বাধাবে!"

কিন্তু নন্দ আজ নাছোড়বান্দা। রাগিয়া উঠিয়া বলে "খাবার বেলা ত' বেশ চটপটে দেখতে পাই। সে হবে না। আজ যেতে হবে ওকে!"

বিনুকে শেষ পর্য্যন্ত উঠিতে হয়। একটু সঙ্কোচ থাকিলেও কৌতুহল যে তাহার এ বিষয়ে একেবারে নাই তাহা নয়।

নকুড়দাস এতক্ষণ কোন কথা বলে নাই। এইবার বিনুকে

উৎসাহ দিয়া বলে, "এখন থেকে একটু চালাক চতুর হওয়া ভাল। ভয় কি! আমরা ত সঙ্গে আছি।"

গঙ্গার ওপারে সরকারী বাগান। গঙ্গার জল অবশ্য সামান্যই। হাঁটিয়া পার হইতে বিনুর কোমর পর্য্যন্তও জল উঠে না। অন্ধকারে সন্তর্পণে গঙ্গা পার হইবার সময় বিনুর সমস্ত ব্যপ্যারটা তেমন খারাপ আর লাগে না। কেমন যেন একটু উৎসাহই হয়। ব্যপারটা যে চুরি করিতে যাওয়া মাত্র ইহা আর তাহার মনে থাকে না। মস্ত বড় একটা দুঃসাহসী কাজে যেন সে চলিয়াছে! অধীর ঔৎসুক্যে তাহার বুকটা অদ্ভুত ভয়মিশ্রিত আনন্দে কাঁপিতে থাকে।

নির্জ্জন গঙ্গার ঘাট। আগের দিন কয়েকটা ইটের বড় মহাজনী নৌকা জোয়ারের স্রোতে আসিয়া মাল খালাস করিয়াছিল। ভাঁটা পড়িয়া আসায় তাহারা আর যাইতে পারে নাই, জোয়ারের অপেক্ষায় নোঙ্গর ফেলিয়া আছে। অন্ধকারে তাহাদের কাল মূর্ত্তিগুলা বড় অদ্ভুত দেখায়। ছোট নদীর উপরে যেন বড় বড় কাল পাথরের চাঁই পড়িয়া আছে। সেই নৌকাগুলার পাশ দিয়া সন্তর্পনে তিনজন ওপারে গিয়া ওঠে। সামনে ঢালু গঙ্গার পাড়। পাড় বাহিয়া উঠিতে গিয়া বিনু পিছল কাদায় একবার পা ফস্কাইয়া পড়িয়া যায়। নন্দ চাপা গলায় বলে,—"সাবধান, ওদিকে বড় কাদা, এইদিক দিয়ে আয়।"

চুরি করিতে যাওয়ার উত্তেজনায় ও উৎসাহে নন্দ বিনুর প্রতি

তাহার নীরব অবজ্ঞা ভুলিয়া গিয়াছে। তিনজনের সম্বন্ধ এখন যেন নূতন।

পাড় বাহিয়া উঠিবার পর সরকারী বাগানের কাঁটার তারের বেড়া সামনে পড়ে। নন্দ সবার আগে তাহার ভিতব দিযা গলিয়া ভিতরে গিয়া ঢোকে। বিনুকে বেড়া ডিঙাইতে একটু বিব্রত হইতে হয়। নন্দ তাহার সাহায্যে আসিযা বলে, "তুই বড় আনাড়ি! দাঁড়া আমি দুটো তার ফাঁক করে ধরছি তুই ভেতর দিয়ে গলে আয়।"

নন্দ ও নকুড়ের সাহায্য সত্ত্বেও বিনুর পিঠের দুএকটা জাযগা কাঁটায় ছড়িয়া যায়। কিন্তু এই সামান্য ব্যাপারে তাহার আর ভ্রূক্ষেপ নাই। দুঃসাহসী কাজের উন্মাদনা তখন তাহাকেও পাইয়া বসিয়াছে।

বেড়ার ওপারে গিয়া তিনজনে খানিক স্থির হইয়া দাঁড়ায়। সামনে বহুদূর বিস্তৃত বাগান। অস্পষ্টভাবে নিকটের সারি সারি শাক-সব্জির আলগুলি দেখা যায়। দূরে লিচু ও আমের বন অন্ধকার করিয়া আছে।

নন্দ চুপি চুপি বলে, "সেদিনকার মত আজ আবার কেউ ঘুপটি মেরে পাহারায় বসে নেইত'!" এদিককার কথাটা বিনু একেবারেই ভাবে নাই। সহসা একটু ভয় পাইয়া সে বলে— "যদি থাকে?"

নন্দ সাহস দিয়া বলে—"থাকলেই বা, আমাদের ধরতে পারবে নাকি! সেদিন বেটার নাকের সামনে দিয়ে ত পালিয়ে গিয়েছি।"

বিনুর এতক্ষণের উৎসাহ একটু ম্লান হইয়া আসে। কাহারও নাকের সামনে দিয়া পলাইবার বাসনা তাহার নাই।

ক্ষেতের মাঝখানে কাঠের একটা মাচাবাঁধা ছোট ঘর। নকুড় দাস সেদিকে দেখাইয়া বলে, "দেখ দিকি, তক্তার ফাঁকে আলো দেখা যাচ্ছে কিনা।"

"ওইত' আলো দেখা যাচ্ছে, বেটা ভেতরেই আছে আজ! এস বাবা।" বলিয়া নন্দ সামনে চলিয়া যায়।

বিনু এবার অত্যন্ত ভয়ে ভয়ে তাহাদের সঙ্গে অগ্রসর হয়। ইহাদের সহিত আসার জন্য এইবার তাহার সামান্য অনুশোচনা আরম্ভ হইয়াছে। তাহার কেমন ধারণা হয় যে আজ সে ধরা পড়িবেই। কেহ তাড়া করিলে ইহারা পলাইতে পারিলেও ওই কাঁটা তারের বেড়া সে কিছুতেই পার হইতে পারিবে না।

নন্দ এক সময়ে পিছন ফিরিয়া তাহাকে ডাকিয়া বলে— "পেছিয়ে পড়ছিস্ কেন? কিছু ভয় নেই, আয় না এগিয়ে।"

অনিচ্ছাসত্ত্বেও বিনুকে সামনে যাইতে হয়। সন্তর্পণে বাগানের মাঝামাঝি গিয়া তাহারা নিজেদের উদ্দেশ্য সাধন করিতে আরম্ভ করে। ছোট ছোট চৌকোনা ক্ষেতে আল বাঁধিয়া বেগুন আলু লঙ্কা মূলা প্রভৃতির চাষ হইয়াছে। নন্দ ও নকুড়ের সমস্ত ক্ষেতই চেনা। বিনুকে পাহারাদারের ঘরের দিকে দৃষ্টি রাখিতে বলিয়া তাহারা কোঁচড় ভর্ত্তি করিয়া তরকারী সংগ্রহ করিতে সুরু করে।

রুদ্ধ নিশ্বাসে পাহারা-ঘরের দিকে চাহিয়া থাকিতে থাকিতে ভয়ে বিনুর বুক কাঁপিতে থাকে। তাহার প্রতি মুহূর্ত্তেই মনে হয়, কে যেন সন্তর্পণে তাহার পিছনে আসিয়া দাঁড়াইয়াছে, এখনি চিৎকার করিয়া তাহাকে ধরিয়া ফেলিবে। ধীরে ধীরে নন্দর কাছে সরিয়া গিয়া খানিক বাদে সে চুপি চুপি বলে, "পাহারা-ঘরের কাছে কে একজন দাঁড়িয়ে ভাই—হাত নাড়ছে।"

নন্দ ও নকুড় একথায় কাঠ হইয়া দাঁড়াইয়া পড়ে। নকুড় জিজ্ঞাসা করে,—"কোথায় ?"

বিনু হাত দিয়া দেখাইয়া দিতেই নন্দ একটু হাসিয়া বলে—"দূর ওটা কলাগাছ, হাওয়ায় একটা পাতা দুলছে দেখে হাত নাড়ছে ভেবেছিস্। তুই ত আচ্ছা আটাশে!"

বিনু এবার সত্যই অত্যন্ত লজ্জিত হয়। নন্দ তাহার চেয়ে বয়সে ছোট। তাহার কাছে হইতে ভীরু অপবাদ শোনা সত্যই অপমানজনক। নিজের ভীরুতার অপবাদ খণ্ডন করাইবার জন্য সে জিজ্ঞাসা করে—"ও ধারের ক্ষেতটায় কি আছে ?"

নন্দ বলে, "ওতে কপির চারা লাগিয়েছে!"

বিনু সাহস দেখাইয়া বলে—"আনব গোটাকতক!"

নকুড় মানা করিয়া বলে, "না না ও চারাগাছ কি নষ্ট করতে আছে! পেটের দায়ে পরের জিনিষ নিতে হয় বাবা, কিন্তু জিনিষ কখন নষ্ট করেছি এমন কথা কেউ বলতে পারবে না! নকুড় দাস এমন লোক নয়! দুটো দরকার থাকলে তিনটে সে প্রাণ থাকতে নেবে না।"

নন্দ বাধা দিয়া বলে—"আচ্ছা, আচ্ছা, তুমি বাবা এগুলো নিয়ে চলে যাও, আমি একটু পরে যাচ্ছি।"

নকুড় নন্দর সংগৃহীত তরীতরকারী গুলি নিজের কোঁচড়ে ভর্ত্তি করিতে করিতে বলে, "আবার একটু পরে কেন !"

নন্দ চাপাগলায় বলে, "আজ কলাবাগানে একটু যাব। যাবি বিনু !"

সাহস দেখাইতে গিয়া এমন অবস্থায় পড়িবে বিনু ভাবে নাই। এ প্রস্তাবে সায় দিতে তার মন চাহে না, তবু্ও সে জোর করিয়া বলে, "যাব।"

নকুড় ছেলেকে একটু বুঝি ভয় করে। একবার শুধু আপত্তি করিয়া তবু সে বলে, "কি হবে আর কলাবাগানে গিয়ে! ভোর হয়ে আসছে !"

"তা আসুক, তুমি যাও।" বলিয়া নন্দ বিনুর একটা হাত ধরিয়া কলাবাগানের দিকে অগ্রসর হয়।

ভোর হইবার আগেকার নীলাভ তরল অন্ধকারে সমস্ত বাগান অপরূপ দেখাইতেছে। অদূরে কলাবাগানের ঘন ঝোপ বিনুর কাছে অত্যন্ত রহস্যময় মনে হয়। অত্যন্ত ভয় করিলেও আবার তাহার একটু মোহ ধরিয়া আসে।

অস্পষ্ট অন্ধকারে তাহার কেমন মনে হয়—তাহার পাশে যে তাহার হাত ধরিয়া চলিয়াছে সে নন্দ নয়—সে দেবু। দেবুর সঙ্গেই যেন সে দুঃসাধ্য কোন কাজে চলিয়াছে। ভয় বিপদ কিছু

তাহারা গ্রাহ্য করে না। পাশাপাশি থাকিলে তাহারা সব কিছু উপেক্ষা করিতে পারে।

তাহার স্বপ্ন কিন্তু বেশীক্ষণ স্থায়ী হয় না। নির্ম্মমভাবে তাহা ভাঙ্গিয়া দিয়া নন্দ বলে, "ভাল এক কাঁদি হাতাতে পারলে আজ বাজারে বিক্রী করে দেব। পয়সার ভাগ কিন্তু তোমায় দিচ্ছি না বাবা!"

নকুড় দাসের সংসারে বেশী দিন থাকিলে বিনুর কি হইত বলা যায় না। ইহাদের জীবনের ধারায় নিজেকে মিলাইলে হয়ত শেষ পর্য্যন্ত তাহাকে আর খুঁজিয়াই পাওয়া যাইত না। তাহার শিক্ষা ও সংস্কারের শক্তি আর কতটুকু। ইহাদের জীবনের শৈথিল্য তাহার মধ্যে সংক্রামিত হইয়া অনায়াসেই তাহার সমস্ত সম্ভাবনা নিষ্ফল করিয়া দিতে পারিত।

ইতিমধ্যে তাহার বুঝি একটু-আধটু পরিবর্ত্তন আরম্ভ হইয়াছে। সকাল বেলা হয়ত মাসি বলে—"আজ ত উনুন জ্বলবে না বাবা। তুটো কাঠ নিয়ে আসতে পারিস্?"

ঘাটের পাশে খড় ও কাঠের গোলা। ঘাটের নীচের ধাপ হইতে লুকাইয়া গোলার ভিতর ঢুকিয়া পড়া যায়। তুএকটা কাঠ গোপনে চুরি করিয়া আনাও সহজ। বিনু মাসির কথায় বিনা প্রতিবাদে কাঠ আনিতে যায়। তুইটার জায়গায় চারিটা চেলাকাঠ আনিয়া বিনু উত্তেজিত স্বরে বলে, "এখন গোলায়

কেউ নাই মাসি, নন্দ থাকলে এক বোঝা কাঠ আন্‌তে পারতুম।”

মাসি হাসিয়া বলে, “দরকার নেই বাবা, তুমি যা এনেছ তাই ঢের।”

নকুড় দাসের সঙ্গে আজকাল নীলুকে লইয়া সেও সময় সময় ভিক্ষায় বাহির হয়। নকুড় দাস বিন্নুকে তাহার মাতৃহীন সন্তান বলিয়া পরিচয় দিলে বিন্নুর আর রাগ হয় না ; মুখখানি ম্লান করিয়া দাঁড়াইয়া থাকিতেও সে আজকাল ভালই পারে। নকুড় দাস আজকাল বুঝিয়াছে যে শিশু নীলুর চাইতে বিন্নুর সুন্দর ম্লান মুখের আবেদনের মুল্য অনেক বেশী ! সে আজকাল বিন্নুকেও সঙ্গে লইয়া যায়। হয়ত এই মিথ্যাচরণে বিন্নুর মনে কোথাও সঙ্কোচের কাঁটা এখনও বেঁধে, কিন্তু নকুড় দাসের সংসার তাহা না হইলে চলিবে না ভাবিয়া সে আর আপত্তি করে না। আপত্তি না করিবার আরও কারণ আছে। মাসি আজকাল কথায় কথায় বলে, “এ জন্মেই না হয় পেটে ধরিনি, ও-আমার আর জন্মের ছেলে। নন্দ আমাদের ভুল্‌লেও ও কখনো আমাদের ফেলবে না, দেখো।”

অর্থহীন এই স্নেহের উচ্ছ্বাসে বিন্নু আজকাল কেমন যেন গলিয়া যায়। এ সংসারের দুর্ব্বল ভাবপ্রবণতার আবহাওয়ায় মাসির পূর্ব্বজন্মের সন্তান হওয়াও তাহার কাছে পরম সৌভাগ্য বলিয়া মনে হয়।

নকুড় দাসের সংসারের গ্লানি আর যে তাহাকে তেমন

পীড়িত করে না ইহাই বিনুর সম্বন্ধে সব চাইতে ভয়ের কথা। ইহাদের জীবনের প্রণালীতে সে যেন মিশিয়া যাইতেছে। এখানকার আবহাওয়া তাহাকে ক্রমশঃ আচ্ছন্ন করিয়া যে ফেলিতেছে তাহার প্রমাণের অভাব নাই।

এই সংসারে জড়ত্বের একটা আরাম আছে, কিছু না করার কিছু না ভাবার একটা পরিতৃপ্তি। সেই পরিতৃপ্তিই কি বিনুর কাম্য হইয়া পড়িতেছে ?

এক একদিন অবশ্য তার সুপ্ত মন গা ঝাড়া দিয়া উঠে। সে দিন হয়ত সন্ধ্যার অন্ধকারে কোন কাজ না থাকায় সে ঘাটের পইঠার উপর আসিয়া বসিয়াছে। কালীর মত কালো নদীর জলে কয়েকটা শালতির আব্ছা চেহারা দেখা যায়। একটি শালতির মাঝে হোগলার ছাউনির তলায় মাঝিরা উনুনে ভাত চাপাইয়াছে। হোগলার ভিতর দিয়া উনুনের আগুনের আভা অন্ধকারে বড় সুন্দর দেখায়। সেই দিকে চাহিয়া চাহিয়া বিনুর মন উদাস হইয়া যায়। হঠাৎ তাহার যেন মনে পড়ে নকুড় দাসের এই সংসারের বাহিরে কত বড় পৃথিবী তাহার জন্য অপেক্ষা করিয়া আছে। সেখানে কত রহস্য, কত উত্তেজনা! সে পৃথিবীর সহিত তাহার কি পরিচয় হইবে না ?

ছবি দিয়াই এখনও সে ভাবে। এখানকার জীবন ভাবিতেই নকুড় দাসের ভাপসা গন্ধে ভরা, অপরিষ্কার সঙ্কীর্ণ ঘরটা তাহার মনে পড়ে। এই ভাঙ্গা ঘরের শ্বাসরোধকারী সঙ্কীর্ণতাই যেন এখানকার জীবনের প্রতীক। শীতল অন্ধকারে শালতির

অস্পষ্ট দীর্ঘ ছায়া-মূর্ত্তির দিকে চাহিয়া সত্যই খানিকক্ষণের জন্ত এই ঘরের উপর তাহার বিতৃষ্ণা জন্মায়। শালতিগুলা কোথা হইতে আসিয়াছে, কে জানে! কাল ভোর হইবার আগেই লগি বাহিয়া মাঝিরা কোন দূর গ্রামের উদ্দেশে হয়ত রওনা হইয়া পড়িবে। তাহার হঠাৎ ওই মাঝিদের সঙ্গে চলিয়া যাইতে ইচ্ছা করে। নীল জলের ভিতর দিয়া মসৃণ গতিতে শালতি চলিয়া যাইতেছে, দুইপাশে কত অপরিচিত ঘাট, কত মাঠ, বন, গাছপালা। শালতির ভিতর চুপ করিয়া বসিয়া থাকিতে থাকিতে সমস্ত পার হইয়া যাওয়া—ইহার চেয়ে বড় সুখ আর কিছুই নাই। তাহার শিশুমন এ জীবন হইতে মুক্তি এই ভাবেই কল্পনা করে। এ জীবনে কোথায় তাহার মনের মধ্যে একটু অতৃপ্তি আছে। সে অতৃপ্তি রূপ গ্রহণ করে শুধু দূরে চলিয়া যাওয়ার বাসনায়।

• কিন্তু এরকম মনোভাব তাহার ক্রমশঃই বিরল হইয়া আসিতেছে। খানিক বাদেই হয়ত মাসি তাহাকে নাম ধরিয়া ডাকে। নন্দ বুঝি কোথায় জেলেদের ছেলের সহিত মাছ ধরিতে গিয়াছিল। জেলেরা কৃপাপরবশ হইয়া তাহাকে কয়েকটা ছোট মাছ দিয়াছে। অন্য কোন জিনিষ হইলে নন্দর বাড়ি আনিতে মনে থাকিত না। মাছটা নেহাৎ রান্না না করিলে চলে না বলিয়াই সে বাড়ির প্রতি এইটুকু দয়া করিয়াছে।

এই ব্যাপার লইয়াই মাসির আদিখ্যেতার আর সীমা নাই।

নন্দ বুঝি বলিয়াছে,—"বড় বড় গুলো কিন্তু আমি খাব, আগে থাকতে বলে রাখছি।"

মাসি সে কথায় গম্ভীর মুখে বলে, "তাই খাস্‌রে খাস্‌! আমার আর ও মাছে লোভ নেই। মাছ খেয়ে খেয়ে অরুচি হয়েছে। তোরা আর কি দেখলি বল্‌—আমার বাপের বাড়ীর দীঘির এক একটা মাছ যদি তোরা দেখতিস্‌!..."

মাছের সূত্রে মাসি তাহার বাপের বাড়ির গল্প বলিতে বসে। মাসির বাপ যে মস্ত বড় লোক ছিল, কোঠাবাড়ি ক্ষেতখামার, পুকুর বাগান কিছুরই যে তাহার অভাব ছিল না এ গল্প বিনু অনেকবার এ পর্য্যন্ত শুনিয়াছে। মাসির বাপের বাড়ির ঐশ্বর্য্যের পরিমাণ একটু একটু করিয়া ক্রমশঃ অবশ্য বাড়িয়াই চলিতেছে। আজ শোনা যায় যে মাসির বাপের বাড়ির পুকুর বলিয়া যাহা মনে করা গিয়াছিল তাহা আসলে পুকুর নয়—সেটি দীঘি এবং সে দীঘির মাছ নাকি এত বড় ও এত বেশী যে জেলেরা জাল ছিঁড়িয়া যাইবার ভয়ে সেখানে জাল দিতে সাহস করিত না।

মাছের কাহিনী শেষ করিয়া মাসি বলে—"আমার বাপ ত আর একটা হেঁজিপেঁজি লোক ছিল না!"

নকুড় দাস এই মাত্র কোথা হইতে ফিরিয়াছে। বাপের বাড়ির গৌরবের পর কথাটা কোন পথে যাইবে অনুমান করিয়া লইয়া সে তাড়াতাড়ি বলে—"চেহারাও ছিল কিরকম শ্বশুর মশাইএর? ঠিক রাজারাজড়ার মত!"

স্বামীর দিকে চাহিয়া অত্যন্ত প্রসন্নমুখে মাসি বলে, "তুমি যখন দেখেছ তখন তবু রোগে ভুগে ভুগে, অর্দ্ধেক হয়ে গেছেন।"

নকুড় দাস বিনা আপত্তিতে সে কথা স্বীকার করিয়া লয়। আজ বাড়ির আবহাওয়া ভাল। বাপের বাড়ির কথা হইতে অকর্ম্মণ্য স্বামীর হাতে পড়ার দুর্ভাগ্যের কথা অতি সহজেই যে আসিয়া পড়ে তাহা নকুড়ের জানিতে বাকী নাই। আজ খুঁব তৎপরতার সহিত সে কথাটার মোড় ফিরাইয়া দিয়াছে।

স্বামীকে দলে পাইয়া মাসির আজ উৎসাহের আর সীমা নাই। এই কুৎসিত অভাবগ্রস্ত জীবনের একমাত্র বিলাস সে আজ ভাল করিয়াই ভোগ করিয়া লয়। বিনুকে উপযুক্ত শ্রোতা পাইয়া তাহাকে উদ্দেশ করিয়াই মাসি বলে—"গাঁয়ের লোক ত' বাবার নামে তটস্থ! বারোয়ারীতলায় ঝগড়া বেধেছে;—পূজোর পেসাদ নিয়ে লাঠালাঠি হয় আর কি;—বাবা গিয়ে যেই দাঁড়ান, অমনি কারুর মুখে আর কথাটি নেই!"

নকুড় দাস স্ত্রীর মেজাজ বুঝিয়া ভরসা করিয়া বলে, "অমনি ক্ষেমতা আমার বাবারও ছিল। একবার রুখে দাঁড়ালে সামনে এগোয় কার সাধ্যি!"

মাসির আজ মেজাজ সত্যই ভাল। স্বামীকে এইটুকু সুবিধা দিতে তাহার আজ কিছু মাত্র আপত্তি নাই। সে বরং সায় দিয়া বলে, "তা আর হবে না, কত বড় বংশের ছেলে!"

ইহাদের কথায় বিনুও উৎসাহ পায়। এমন মজার খেলা আর কিছু নাই। কেহ প্রতিবাদ করিবে না। নিজের কথা শুনাইবার আগ্রহে অপরের কল্পনায় অনায়াসে বিশ্বাস করিতে সকলেই প্রস্তুত। বিনা পরিশ্রমে এমন কল্পনার নেশা উপভোগ করিবার লোভ সামলান সহজ নয়।

কথাটা যেখান হইতে আরম্ভ হইয়াছিল সেইখানেই ফিরাইয়া লইয়া গিয়া সে বলে, "মাসিমা, আমাদের পুকুরেও খুব বড় বড় মাছ হয়! তার একটা আনলে তোমরা সবাই খেয়ে ফুরতে পারবে না!"

নন্দ গঙ্গায় হাত পা ধুইতে গিয়াছিল। ফিরিয়া আসিয়া বিনুর কথাটা শুনিতে পাইয়া ব্যঙ্গ করিয়া বলে—"তোর বাবার পুকুর কোনটা রে? গোলদীঘি না লালদীঘি?"

বিনু অপ্রস্তুত হইয়া লজ্জায় লাল হইয়া উঠে। কিন্তু আজ মাসিই তার সাহায্যে আসিয়া ছেলেকে মুখ নাড়া দিয়া বলে,—"সব কথায় ফড়ফড় করিস কেন বল্‌ত? তোর মত হাঘরেঁ ত' ও নয়। ছেলেকেই না হয় দেখে না, ওর বাপ একটা লোকের মত লোক তা জানিস্।"

বিন্নু এ জীবন হইতে উদ্ধার পাইল অপ্রত্যাশিত ভাবে।

কিছুদিন আগে নকুড়দাস ভিক্ষা করিবার একটা নূতন ফিকির আবিষ্কার করিয়াছিল। বিন্নুই তাহার প্রধান উপকরণ।

একদিন দেখা গেল নকুড় কাহাকে দিয়া ইংরাজি ও বাংলায় একটা আবেদন-পত্র লিখাইয়া আনিয়াছে। আবেদন পত্রটি বিন্নুর হাতে দিয়া নকুড় বিন্নুকে কি করিতে হইবে ভাল করিয়া বুঝাইয়া দিল। তাহার সহিত ইহাও বলিল যে চালাকচতুর হইয়া বিন্নু যদি চলে তাহা হইলে এবার তাহাদের অর্থের অভাব আর হইবে না।

বিন্নুর অনেক পরিবর্ত্তন হইলেও এই ব্যাপারে তাহার প্রথমটা একটু আপত্তি দেখা গেল। এতখানি মিথ্যাচার করিতে এখনও তাহার বাধে। দরখাস্তের মর্ম্ম সে বুঝিয়াছে। এই আবেদন-পত্রটি লইয়া সন্তপিতৃবিয়োগবিধুর অনাথ বালক সাজিয়া বাসে ও ট্রামে তাহাকে ভিক্ষা করিতে হইবে, ইহাই নকুড়ের অনুরোধ।

বিন্নু প্রথমটা কিছুতেই রাজি হইতে চাহিল না।

কিন্তু নকুড় দাসও নাছোড়বান্দা। কিছুতে বিন্নুকে রাজী করাইতে না পারিয়া অবশেষে সে কাঁদিয়া ফেলিল। বিনাইয়া বিনাইয়া কাঁদিতে কাঁদিতে সে যাহা বলিল তাহার মর্ম্ম এই যে বিন্নুকে নিজের সন্তানের চেয়েও বেশী স্নেহ দিয়া সে পালন করিতেছে, বিন্নু যদি তাহার মুখ একটু না চাহে তাহা হইলে তাহার আর উপায় নাই। ছেলেপুলে লইয়া তাহাকে

অনাহারে মরিতে হইবে। আর কাজটাই বা এমন কি অন্যায়? জাল জুয়াচুরি করিয়া কাহারও ক্ষতি ত করা হইতেছে না। এ যুগের লোকের মায়ামমতা নাই। সত্যকথা বলিলে তাহাদের মন গলে না। সেইজন্যই এই মিথ্যাটুকুর আশ্রয় লইয়া ভিক্ষা করিতে হইতেছে। এক হিসাবে ইহা মিথ্যাও নয়। বিন্নুর বাবা যখন তাহার কোন খোঁজ লয়না তখন এক হিসাবে তাহার অস্তিত্বই ত নাই।

শেষ পর্য্যন্ত বিন্নুকে রাজী হইতে হইল। সেই হইতে আবেদন-পত্র হাতে লইয়া সত্যই সে ট্রামে ও বাসে ঘুরিয়া ভিক্ষা করিতেছে।

নকুড়দাসের অনুমান ভুল নয়। সত্যই এই ফিকিরে প্রচুর অর্থ প্রথম প্রথম উপায় হইতে লাগিল। নকুড়দাস বিন্নুকে সকালে বিকালে গলায়-কাছা-দেয়া পিতৃহীন অনাথ বালক সাজাইয়া বাহির করিয়া দেয়। বিন্নু ফিরিবার সময় থলি ভর্ত্তি করিয়া পয়সা, আনি, সিকি, কখন কখন গোটা টাকাও লইয়া আসে। বিন্নুর সুন্দর সরল মুখ দেখিয়া আবেদন-পত্রের যাথার্থ্য সম্বন্ধে কাহারও সন্দেহ হয় না। অধিকাংশ লোকই যেমন সাধ্য কিছু দেয়।

অনাথ বালকের অভিনয়ে বিন্নুও ক্রমশঃ দক্ষ হইয়া উঠিতেছে। বিশেষ কিছু অবশ্য তাহাকে করিতে হয় না। মুখখানি ম্লান করিয়া ট্রামে বা বাসে উঠিয়া যাত্রীদের কাছে দাঁড়াইলেই হইল! অধিকাংশ লোক তাহার কাতর মুখের দিকে

চাহিয়া আবেদন-পত্রের উপর একটু চোখ বুলাইয়াই পকেট হইতে পয়সা বাহির করিয়া দেয়। দু একজন একটু আধটু খবরও লয়। কেহ কেহ অবশ্য উদাসীনই থাকে, কিন্তু তাহাদের সংখ্যা বেশী নয়। উপার্জ্জনের পরিমাণ দেখিয়া বিনুও ক্রমশঃ এ ব্যাপারে উৎসাহিত হইয়া উঠিতেছে। পূর্ব্বের সঙ্কোচ আর তাহার নাই।

কিন্তু একদিন ভয়ঙ্কর একটা কেলেঙ্কারী হইয়া গেল। বিনুর জীবন-ধারা নূতন পথে প্রবাহিত হইলও সেই কেলেঙ্কারীর ফলেই।

নকুড় দাস চালাক লোক। ধরা যাহাতে না পড়ে সেজন্য সে বিনুকে প্রত্যহ ভিন্ন ভিন্ন দিকে পাঠাইবার ব্যবস্থা করিয়াছে; কিন্তু তাহা সত্ত্বেও বিপদ ঘটিল।

সকাল বেলা বিনু বেহালার দিকের একটি ট্রামে উঠিয়া আবেদন-পত্র বাহির করিয়া দেখাইতেছিল। অফিসের সময় ঠিক না হইলেও ট্রামে যাত্রীর অভাব নাই। কয়েকজনের কাছে কিছু কিছু আদায় হইয়াছে, এমন সময় এক ভদ্রলোক সামনের দিক হইতে বিনুকে ইসারা করিয়া ডাকিলেন।

বিনু কাছে যাইতেই ভদ্রলোক গম্ভীর স্বরে বলিলেন, "দেখি তোমার কাগজখানা।"

বিনু আনন্দিত চিত্তেই আবেদন-পত্রটি তাঁহার হাতে দিল।

ভদ্রলোক আবেদন-পত্রের উপর একবার চোখ বুলাইয়া জিজ্ঞাসা করিলেন—"তোমরা কি জাত খোকা?"

বিন্নু একটু থতমত খাইয়া বলিল, "আমরা ব্রাহ্মণ।"

ভদ্রলোক গম্ভীর মুখে বলিলেন "বেশ! কতদিন ধরে এ জুচ্চুরী চালাচ্ছ?"

বিন্নুর আজকাল সাহস অনেক বাড়িয়াছে। তবু একথায় সে কেমন হতভম্ব হইয়া পড়িল। কাতর মুখে বলিল, "জুচ্চুরী কেন করব! আমার বাবা মারা গেছে!"

ভদ্রলোক গলা আরো চড়াইয়া ধমক দিলেন,—"বাবা মারা গেছে! বামুনের ছেলে একমাস ধরে কাছা গলায় দিয়ে থাকে—না?"

বিন্নুর মুখ কাঁদ কাঁদ হইয়া উঠিল। ভিতরে ভিতরে সে সত্যই অত্যন্ত ভীরু, অত্যন্ত লাজুক। এই মিথ্যাচারে অভ্যস্ত হইয়া গিয়া বাহ্যিক তাহার একটু সাহস জন্মাইলেও সঙ্কোচ তাহার একেবারেই কাটে নাই। ভদ্রলোকের ধমকানিতে লজ্জায় গ্লানিতে সে একেবারে মরমে মরিয়া গেল।

ট্রামের অন্যান্য যাত্রীরা তখন কৌতূহলী হইয়া উঠিয়াছে। একজন জিজ্ঞাসা করিল—"ব্যাপার কি মশাই?"

ভদ্রলোক উষ্ণ কণ্ঠে বলিলেন—"ব্যাপার আর কি মশাই! এই এক নতুন রকমের জুচ্চুরী!"

"সেকি মশাই? ওইটুকু ছেলে জুচ্চুরী করবে! মুখ দেখলে মায়া হয় যে?"

"ওই ত পাকা জুয়াচোরের লক্ষণ। এখন থেকে তৈরী হচ্ছে, বড় হলে লোকের গলায় ছুরী দেবে।" ভদ্রলোক আবার

বিনুর দিকে ফিরিয়া ধমক দিয়া বলিলেন—"কি ? বাবা মরার নাম করে আর এ রকম জুচ্চুরী করবে ?"

বিনু তুর্ব্বল ভাবে বলিল—"আমি ত জুচ্চুরী করি নি !"

ভদ্রলোক হঠাৎ অত্যন্ত রাগিয়া উঠিয়া তাহার একটা হাত সজোরে চাপিয়া ধরিয়া বলিলেন, "তবু বলছ জুচ্চুরী করিনি ? তোমায় আমি পুলিশে দোব জান !" তাহার পর অন্যান্য যাত্রীদের দিকে ফিরিয়া তিনি জানাইলেন—"এইটুকু ছেলের বদমায়েসী দেখুন মশাই। একমাস আগে আমি নিজে ওকে এই অবস্থায় দেখে পয়সা দিয়েছি। আজ ট্রামে উঠতেই তাই আমার সন্দেহ হয়েছিল। কাছে ডেকে দেখি যা ভেবেছি তাই। আমার কথা বিশ্বাস না হয় ওর কাগজটার তারিখ দেখুন না ! দেড়মাস আগে ওর বাবা মরেছে, এখনো ওর গলা থেকে কাছা নামল না !"

নকুড় দাস ধূর্ত্ত হইলেও এইখানে সত্যই একটা ভুল করিয়াছিল। আবেদনের কাগজটা বদলাইবার কথা তাহার মনে পড়ে নাই।

ট্রামের যাত্রীরা বিনুর জুয়াচুরীর স্পষ্ট প্রমাণ পাইয়া অত্যন্ত উত্তেজিত হইয়া উঠিল। তাহার মুখের যে সরলতা এতদিন সকলের মনকে কোমল করিয়াছে সেই সরলতাই এখন তাহার সব চেয়ে প্রতিকূল দোষ হইয়া দাঁড়াইয়াছে।

বিনু বিমূঢ় হইয়া ভয়ে তুঃখে লজ্জায় তখন কাঁদিতেছে। সে কান্নায় যাত্রীদের মন গলা দূরের কথা, রাগ যেন বাড়িয়া গেল।

একজন তাহার হাত ধরিয়া একটা হেঁচকা দিয়া বলিল—"খুব ধড়িবাজ ছেলে ত বাবা! আবার মায়া কান্না সুরু করে দিয়েছে!"

আর একজন কে বলিল,—"এই বয়সে বাপকে মেরে পয়সা আদায়ের ফিকির শিখেছে, বড় হলে করবে কি!"

একজন বুঝি তাহার পক্ষ লইয়া একটু কিছু বলিতে চাহিয়াছিল, কিন্তু তাহার কথা টিঁকিল না।

"ওর দোষ নেই মশাই ওর পেছনে বদমায়েস লোক আছে। তা না হলে ও অত জানবে কেমন করে?"

যে ভদ্রলোক প্রথম বিনুকে ধরিয়াছিলেন তিনি দাঁত খিঁচাইয়া বলিলেন—"পেছনে না হয় লোক আছে বুঝলাম, কিন্তু আমাদের সামনে বাপ মরার ভাণ করে ত আর সে দাঁড়ায় নি। এসব ঢঙ ওইটুকু ছেলে শিখলে কোথায়?"

বিনু চারিদিকে এইবার অন্ধকার দেখিতেছিল। এই এতগুলি লোকের ভিতর তাহার সহায় হইবার মত কেহ নাই। সবাই তাহার বিরুদ্ধে। কিন্তু এই উত্তেজিত লোকগুলির বিরূপতার চাইতে তাহার নিজের ভয়ঙ্কর অপরাধের অনুভূতিই তখন তাহাকে বিহ্বল করিয়া তুলিয়াছে। হঠাৎ অভ্যাসের পর্দ্দা ছিঁড়িয়া গিয়া তাহার নিজের মূর্ত্তি সে যেন দেখিতে পাইয়া স্তম্ভিত হইয়া গেল।

ছি, ছি এতবড় জুয়াচুরী কেন সে এতদিন করিয়া আসিয়াছে। নিজের প্রতি বিতৃষ্ণায়, লজ্জায়, গ্লানিতে, মাটিতে তাহার যেন মিশাইয়া যাইতে ইচ্ছা করিতেছিল।

কে একজন তাহার হাত ধরিয়া বলিল—"এসব ব্যাপার অমনি ক্ষমা করা উচিত নয় মশাই। আমি ওকে পুলিশে দেব।"

এতক্ষণ মুখ তুলিয়া বিনু চাইতে পারে নাই। পুলিশের কথায় আতঙ্কে তাহার বুক কাঁপিয়া উঠিল। কাতর ভাবে লোকটার দিকে চাহিয়া কাঁদিতে কাঁদিতে মিনতি করিয়া সে বলিল—"আমায় পুলিশে দেবেন না, আমি আর কখনও এমন করব না।"

কিন্তু এইটুকু একটা ছেলের সরলতার ভাণে ঠকিয়া গিয়া লোকগুলার রাগ অত্যন্ত বাড়িয়া গিয়াছে। যে ভদ্রলোক তাহাকে প্রথম ধরিয়াছিলেন বিনুর হাত হইতে আবেদন পত্রটি লইয়া কুচি কুচি করিয়া ছিঁড়িয়া ফেলিয়া তিনি বলিলেন—"না, করবে না! কাল থেকে তুমি পকেট কাটবে। চল তোমায় পুলিশে দেবই।"

বিনু সকলের মুখের দিকে চাহিয়া হতাশ ভাবে কাঁদিতে লাগিল। সে বুঝিতে পারিয়াছে তাহার আর কোন আশা ইহাদের কাছে নাই।

পুলিশে সত্যই তাহাকে দেওয়া হইত কিনা বলা যায় না, কিন্তু সেই সময় একটি বেঞ্চি হইতে একজন উঠিয়া আসিয়া তাহার কাছে দাঁড়াইয়া শান্ত স্বরে বলিলন—"পুলিশে দিলে কি ওর সত্যি উপকার হবে মনে করেন আপনারা?"

একজন বুঝি বলিল—"আমাদের উপকার ত হবে! এর পর আর নতুন কেউ ঠকবে না!"

তেমনি শান্ত স্বরে লোকটি বলিলেন—"তাও বলা যায় না, জেল যদি ওর হয়, তাহলে জেল থেকে ও পরম সাধু হয়ে নাও বেরোতে পারে। সাধারণতঃ তা বেরোয় না।"

সকলে চুপ করিয়া আছে দেখিয়া লোকটি আবার বলিলেন, "আপনারা যদি আপত্তি না করেন তা হলে আমি ওকে এখানে নামিয়ে নিয়ে যাই।"

আপত্তি অবশ্য কাহারও বিশেষ কিছু দেখা গেল না। বিনুর উপর রাগ যত বেশী হউক পুলিশে দিবার হ্যাঙ্গাম পোহাইতে কেহ বড় রাজী নয়। তাছাড়া এতক্ষণ ধরিয়া আস্ফালন করিয়া গায়ের ঝাল তাঁহাদের অনেকটা মিটিয়াছে।

একজন শুধু বলিল—"কাজটা কিন্তু ভাল হ'ল না মশাই। ও মিটমিটে ডান ছেলেকে বুঝিয়ে শুঝিয়ে ভাল করতে পারবেন মনে করবেন না।"

লোকটি বিনুর কাঁধে সস্নেহে একটি হাত রাখিয়া একটু হাসিলেন মাত্র। তাহার পর বলিলেন—"কিন্তু চেষ্টা করে দেখলে ক্ষতি কি ?"

পুলিশের ভয়ে এতক্ষণ বিনু একেবারে আড়ষ্ট হইয়াছিল। সে বিপদ হইতে নিষ্কৃতি পাইবার সম্ভাবনায় এতক্ষণ বাদে সকৃতজ্ঞ দৃষ্টিতে সে প্রথম তাহার উদ্ধার-কর্ত্তার দিকে ভাল করিয়া চাহিয়া দেখিল। দেখিয়া তাহার শিশুমন সত্যই মুগ্ধ হইয়া গেল। কি ভয়ঙ্কর পরিণাম হইতে লোকটি তাহাকে উদ্ধার করিয়াছে বিনু ভাল করিয়া তবু তাহা বুঝিতেও বোধহয় পারে

তাহাকে লইয়া নির্জ্জন একটি জায়গায় গিয়া তিনি বসিলেন। কোন কথা তিনি জিজ্ঞাসা করিলেন না কিন্তু খানিক বাদে দেখা গেল সন্ন্যাসীর স্নেহের স্পর্শে গলিয়া বিনু তাহার অনেক কথাই বলিয়া ফেলিয়াছে।

সন্ন্যাসী সমস্ত কথা শুনিয়া শেষে জিজ্ঞাসা করিলেন— "তুমি আর সেখানে যেতে চাও বিনু?"

বিনু হাঁ, না, কিছুই বলিল না। সত্যই সে এখন কি করিবে কিছুই জানে না।

কিছু দিনের এই উদ্দেশ্যহীন বিশৃঙ্খলায় জীবনের প্রেরণা গুলিও সে বুঝি হারাইয়া ফেলিয়াছে। সম্মুখের চিহ্নহীন প্রান্তরে তাহার শিশুমন কেমন করিয়া পথ খুঁজিয়া পাইবে?

বিনুকে নীরব দেখিয়া তিনি বলিলেন—"তুমি আমার সঙ্গে যাবে এক জায়গায়? সেখানে তোমার মত অনেক ছেলে আছে। খেলার মাঠ, স্কুল, মন্দির আরো কত কি দেখবে সেখানে।"

বিনু সোৎসাহে ঘাড় নাড়িয়া জানাইল সে যাইবে। নকুড় দাসের সংসর্গের প্রতি বিতৃষ্ণাই তাহার এ উৎসাহের একমাত্র কারণ নয়। নূতন জীবনের সম্ভাবনাও তাহাকে লুব্ধ করিয়াছে। তাছাড়া সন্ন্যাসীর সৌম্যশান্ত মূর্ত্তির প্রভাব ইতিমধ্যেই তাহার উপর কেমন করিয়া যেন পড়িয়াছে।

সন্ন্যাসীর গৈরিকবাসের দিকে লুব্ধ অথচ সঙ্কুচিত ভাবে চাহিয়া সে কুন্ঠিত স্বরে জিজ্ঞাসা করিল—"আমি অমনি কাপড় পরব ত?"

সন্ন্যাসী হাসিয়া বলিলেন, "যদি পার ত পরবে একদিন।"

নাই। লোকটি সন্ন্যাসী; সৌম্য শান্ত মূর্ত্তি, ঋজু দীর্ঘ সবল দেহে গেরুয়া রঙের আলখাল্লা মানাইয়াছে অপরূপ। এমন সন্ন্যাসী বিনু আগে কখনও দেখে নাই। সন্ন্যাসীর চোখের দৃষ্টিতে, মুখের হাসিতে কি এমন একটি মাধুর্য্য ও মহিমা আছে যে মন আপনা হইতেই শ্রদ্ধানত হইয়া আসে।

সন্ন্যাসী বিনুর হাত ধরিয়া খানিক বাদেই এক জায়গায় নামিয়া পড়িলেন। বিনুর কান্না তখন থামিয়াছে, কিন্তু চোখের জল শুখায় নাই। সন্ন্যাসী মৃদু হাসিয়া বলিলেন—"চোখের জল মুছে ফেল ভাই—বড় ছেলেকে কি কাঁদতে আছে!"

বিনু লজ্জিত হইয়া কোচার খুঁটে চোখের জল মুছিল।

সন্ন্যাসী হঠাৎ বলিলেন—"চল ভাই তোমাদের বাড়ি যাব। কোন্ দিকে তোমাদের বাড়ি?"

বিনু মাথা নীচু করিয়া চুপ করিয়া রহিল।

সন্ন্যাসী একটু থামিয়া বলিলেন—"বাড়িতে তোমার বাবা আছেন?"

বিনু এবার শুধু একটু মাথা নাড়িল। আবার তাহার কান্না আসিয়াছে।

সন্ন্যাসী সস্নেহে তাহাকে কাছে টানিয়া জিজ্ঞাসা করিলেন—"বাড়িতে তাহলে তোমার কে আছে? কে তোমায় এমন করে ভিক্ষে করতে পাঠায় বলত?"

বিনুর চোখে অশ্রুর আভাষ দেখিয়া সন্ন্যাসী আর উত্তরের জন্য জেদ করিলেন না।

তাহার পর বিনুর উৎসাহ দেখিয়া একটু হাসিয়া আবার জিজ্ঞাসা করিলেন, "এখানে কারুর জন্যে তোমার মন কেমন করবে না ত ?"

বিনু অম্লান বদনে বলিল—"না", তারপর উৎসুক ভাবে প্রশ্ন করিল—"সে যায়গা এখান থেকে কত দূর ?"

"বেশী দূর নয়, রেলগাড়ি করে ঘণ্টা দু'এক যেতে হয়।"

"রেলগাড়ি করে যেতে হয় ?" মনে হইল সে জায়গা সম্বন্ধে যেটুকু আপত্তি হইতে পারিত রেলগাড়ি করিয়া যাইতে হয় বলিয়া বুঝি তাহা খণ্ডন হইয়া গিয়াছে। বিনু অধীর ভাবে জিজ্ঞাসা করিল—"আজকেই যাব ত ?

সন্ন্যাসী ঘাড় নাড়িলেন।

* * * *

কিন্তু নূতন জায়গা সম্বন্ধে যত উৎসাহই থাক গাড়িতে উঠিয়া বিনুর মন কেমন করিতে লাগিল। মাঠ, বন, ষ্টেশন ফেলিয়া গাড়ি দ্রুতবেগে ছুটিয়া চলিয়াছে। এ ছুটিয়া চলার ভিতর একটা অপরূপ আনন্দও আছে। কিন্তু সেই আনন্দের ভিতরও বিনুর মন কেমন উদাস হইয়া যায়। স্পষ্ট করিয়া কাহারও জন্য যে তাহার মন কাঁদে তাহা নয়; কিন্তু তবু তাহার যেন মনে হয় অনেক ভালবাসার অনেক স্মৃতির গড়া জীবনকে এই গাড়ির সহিত সেও চিরদিনের মত ছাড়িয়া যাইতেছে। যেখান হইতে আজ সে চলিয়া যাইতেছে সেখানে আর কখনও ফেরা যাইবে না এবং এই ফিরিতে না পাওয়ার চেয়ে

বড় দুঃখ বুঝি কিছুই নাই। তাহার মনের ভিতরে তাহার মা, বাবা, তাহাদের পাড়ার বন্ধুরা, মাসি, এমন কি নকুড় ও নন্দও যেন একাকার হইয়া অতি প্রিয়জনের মত অশ্রুসজল নেত্রে তাহাকে অনিচ্ছায় বিদায় দিতে থাকে।

বেঞ্চির একধারে সমাহিত ভাবে সন্ন্যাসী বসিয়া আছেন। এতটুকু চাঞ্চল্য কোথাও তাঁহার নাই। হঠাৎ দেখিয়া প্রকাণ্ড প্রস্তর মূর্ত্তি বলিয়া মনে হয়। শুধু তাঁহার মুখেই নয় তাঁহার পরিধানের গেরুয়া রঙে এবং আলখাল্লার ভাঁজগুলিতে পর্য্যন্ত দৃঢ়তা ও প্রশান্তির এক বিস্ময়কর সমাবেশ। বিদায়ের বেদনার ভিতর সন্ন্যাসীর এই কঠিন প্রশান্তি হইতেই বিনু কেমন একটু আশ্বাস যেন পায়।

বাহিরের আলো গেরুয়া আলখাল্লায় প্রতিফলিত হইয়া বিনুর মুখে আসিয়া পড়ে—তাহার জীবনের উপরও এখন হইতে এই গৈরিকের গাঢ় ছায়া।

বিনু এই স্বল্প পরিমিত জীবনেই অনেক দুঃখ পাইয়াছে। জীবনের অনেকরূপ সে দেখিয়াছে—অনেক জটিল জিজ্ঞাসা অস্ফুটভাবে তাহার জীবনে ইতিমধ্যেই ধ্বনিত হইয়াছে—সে সকলের মীমাংসা কি ওই গৈরিক রঞ্জিত জগতে?—সেখানেই কি তাহার শান্তি ও সার্থকতা?

*   *   *   *

বিনুর জীবনে এইখান হইতে ছেদ পড়িয়াছে। ইহার পরের ইতিহাস অমৃতানন্দের।

# প্রথমা

## শ্রীপ্রেমেন্দ্র মিত্রের কবিতার বই

দাম দেড় টাকা

নানারূপে নানা রসের ভিতর দিয়া বিচিত্র ভঙ্গিতে যে কবি নিজেকে প্রকাশ করিয়াছেন এক কথায় তাঁহার পরিচয় দেওয়া সহজ নয় তবু বিংশ শতাব্দীর কবি বলিলে প্রেমেন্দ্র মিত্রের খানিকটা পরিচয় বোধহয় দেওয়া যায়। বিংশ শতাব্দী শুধু মানব সমাজের সমষ্টিগত জীবনে যুগান্তর আনে নাই; ব্যক্তিগত জীবনেরও সব কিছু ওলটপালট করিয়া দিয়াছে। যে সমস্ত প্রাচীন, বহুদিনের সংস্কার সম্বন্ধে মত ও বিশ্বাসের আশ্রয়ে মানুষ এতদিন নিশ্চিন্তভাবে জীবনযাত্রা নির্ব্বাহ করিয়া আসিয়াছে, সৃষ্টির অসীম ভয়ঙ্কর রহস্যের সম্মুখে মানুষ যে বিশ্বাসের জোবে নির্ভয়ে দাঁড়াইয়াছে বিংশ শতাব্দী সে সমস্তই ভাঙ্গিয়া চুরমার করিয়া দিয়াছে। নিরাশ্রয় নিরাবলম্ব মানুষকে আজ নূতন করিয়া অতীত বিশ্বাসের অতীত চিন্তার ধ্বংসস্তূপ হইতে নূতন ধর্ম্ম নূতন জীবনের আশ্বাস গড়িয়া তুলিতে হইতেছে।

এই ভয়ঙ্কর বিশৃঙ্খলার যুগে কাব্যের প্রেরণা লইয়া যাঁহারা আসিয়াছেন বাক্যের বা শুধু অনুভূতির বিলাসে মগ্ন হইয়া থাকিবার তাঁহাদের অবসর নাই। বিশাল সাগরের মত রহস্যময় মানুষের সমগ্র সত্ত্বা আজ কাব্যে তাহার প্রকাশ চায়। প্রেমেন্দ্র মিত্রেব কাব্যে বিংশ শতাব্দীর এই জটীল দুর্ব্বোধ রহস্যময় মানব-জীবনেব আশা আকাঙ্খা আনন্দ বেদনাই ধ্বনিত হইয়া উঠিয়াছে। ছন্দের বৈচিত্র্যে, শব্দপ্রয়োগ-কৌশলে, প্রকাশ ভঙ্গির মাধুর্য্যে, অনবদ্য রসসৃষ্টিতে প্রেমেন্দ্র মিত্রের তুলনা বর্ত্তমান সাহিত্যে মেলা ভার কিন্তু শুধু ঐগুলির প্রশংসা করিলেই তাঁহার কবিতা সম্বন্ধে সব কথা বলা হয় না! প্রেমেন্দ্র মিত্রের কবিতায়

এসবের চেয়ে আরো কিছু বেশী আছে। সেই অবর্ণনীয় বৈশিষ্ট্যটুকুর দরুণই তাঁহার কবিতা একটী তুর্লভ স্বতন্ত্র মহিমা লাভ করিয়াছে।

প্রেমেন্দ্র মিত্রের কবিতা পড়িতে আরম্ভ করিলে প্রথমেই চোখে পড়ে তাঁহার অপরূপ বিশিষ্ট দৃষ্টি-ভঙ্গি। সে দৃষ্টি-ভঙ্গিকে বিশ্লেষণ করিয়া বুঝাইয়া বলিতে হইলে মানুষের বর্ত্তমান চিন্তাজগতের উদ্বর্ত্তনের সমস্ত ইতিহাস বলিতে হয়। বিগত ও বর্ত্তমান শতাব্দীর প্রবীন খ্যাতনামা কবিরা জীবনকে যেমন করিয়া যেখান হইতে দেখিয়াছেন 'প্রথমার' কবি তেমন করিয়া দেখেন নাই, দেখিবার তাঁহার উপায় নাই, কারণ, আগেই বলিয়াছি যে বিংশ শতাব্দী মানুষের সমস্ত প্রাচীন আশ্রয় ভাঙ্গিয়া দিয়াছে। মধুর ও মোলায়েম কোন দর্শন দিয়া সৃষ্টির বিস্ময়কর রহস্য এড়াইয়া চলিবার তুর্ব্বলতা আর মানুষের সাজেনা। মধুর ও মোলায়েম দর্শনের সঙ্গে হয়ত মানুষ তাহার নিরাপদ শান্তিও হারাইয়াছে কিন্তু সত্যদ্রষ্টা কবি সেই ভয়ে চোখ বাঁধিয়া রাখিতে পারেন না।

তাই বলিয়া সস্তা তুঃখবাদ প্রেমেন্দ্র মিত্রের কাব্যের প্রেরণা নয়। সৃষ্টির স্বরূপ বুঝিবার বেদনাময় চেষ্টায় মানুষের অসীম সম্ভাবনার প্রতি বিশ্বাস তিনি হারান নাই। তিনি যখন বলেন,

> অভ্রংলিহ মিনার দম্ভ তুলি,
> ধরণীর গূঢ় আশার দেখাই উদ্ধত অঙ্গুলি।

কিম্বা

> অসীম আকাশ তীরে
> সীমার ধরণী গড়ি মোরা অক্ষয়।

তখন মানুষের অজেয় শক্তির উপর তাঁহার শ্রদ্ধা যে কত গভীর তাহা বুঝিতে বাকি থাকে না।

সত্যই প্রেমেন্দ্র মিত্রের কবিতায় বর্ত্তমান যুগ তাহার ভাষা পাইয়াছে।